আছে। রুচির সমস্ত কুশ্রীতার আড়ালেও কি অনুপম তার সন্ধান পেয়েছিল?

অশোক ধীরে ধীরে টিলার ওপর উঠল। ডাকল: রুচি দেবী।

রুচি চমকালো না—ফিরে তাকালো। তার চোখে তখনো তমসা স্নানের কৃষ্ণতা। সে তাকিয়ে আছে—অথচ দেখতে পাচ্ছে না।

সামনে ইজেলের ওপর একটা ল্যাণ্ডস্কেপ্। কিন্তু রুচি সেটা শেষ করেনি। তার আগেই কী খেয়ালে একরাশ লাল-কালো রঙের আঁচড় টেনে তাকে বিকৃত করে দিয়েছে।

অশোক সস্নেহে বললে, ছবিটা নষ্ট করলেন কেন? আবার শুরু করুন।

রুচির ঠোঁট কাঁপতে লাগল। জল টলমল করতে লাগল চোখের কোণে। সকালের আলোয় ছুটি সোনালি বিন্দুর মতো মনে হল অশ্রুকণা ছুটো।

অশোক গভীর গলায় বললে, অনেকবারই নতুন করে শুরু করা যায়। শুরুর শেষ কোথাও নেই। ডাক্তারের মুখখানা তার চোখের সামনে ভাসতে লাগল: টু গুড্—টু ইয়ং।

অশোক বললে, ছবিটা নষ্ট করবেন না। একটা ছবি আঁকতে অনেক পরিশ্রম দরকার—দরকার অনেক সাধনা।

রুচি তাকিয়ে রইল অশোকের দিকে। অনেকক্ষণ।

"Sont remplies de rayons !"

সূর্যের নিসংকোচ আলোয় সমস্ত ছাউনি-হিল ধীরে ধীরে আকাশপর্ণী ফুলের মতো ফুটে উঠল॥

